সুহৃদ ভজন লোক গঞ্জন,
কলঙ্ক-ভাজন হতে হয় ॥
এমন পীরিতি করি যাতে তরি দুদিক্
ঐহিক আর পারত্রিক।

* * * *

"মন মধুব্রত হয়ে যেন রত
সেই নামামৃত সুধা খায়"

ইহাতেও সেই প্রেমের আভাস, তবে পূর্ণতা প্রাপ্ত হয় নাই। তাহার পর হরু ঠাকুরের গান –

"নিতি নিতি আসি সবে জল আনিতে ( ওগো ললিতে )
না দেখি এমন রূপ বারি মাঝেতে।

* * * *

আজু সখি এ কি রূপ নিরখিলাম হায়
নীর মাঝে যেন স্থির সৌদামিনী প্রায়
ঢেউ দিও না কেউ এ জলে বলে কিশোরী
দরশনে দাগা দিলে হবে পাতকী ॥

* * * *

কুল শীল ভয় লজ্জা তার যায়
না রাখে জীবন আশ
তার জলে বা স্থলে বা
অন্তরীক্ষে কিবা সন্দেহ নাহি মরিবার।"

তাহার পর রাম বসুর গান। কবি ঈশ্বর গুপ্ত বলিয়াছেন, "যেমন সংস্কৃত কবিতায় কালিদাস, বাঙ্গলা কবিতায় রামপ্রসাদ ও ভারতচন্দ্র সেইরূপ কবি ওয়ালাদের কবিতায় রাম বসু। যেমন ভৃঙ্গের পক্ষে পদ্মমধু, শিশুর পক্ষে মাতৃস্তন, অপুত্রের পক্ষে সন্তান, সাধুর পক্ষে ঈশ্বর, দরিদ্রের পক্ষে ধনলাভ, সেই রূপ ভাবুকের পক্ষে রাম বসুর গীত।" রাম বসুর গানে বাঙ্গলার ঘরের প্রাণের কথা যেমন ফুটিয়াছে, এমন আজ পর্যন্ত হইল না।

"দাড়াও দাঁড়াও প্রাণনাথ বদন ঢেকে যেও না
তোমায় ভালবাসি তাই চোখের দেখা দেখতে চাই



সেদিনের সুবিখ্যাত 'ফরওয়ার্ড' ইংরাজী দৈনিক পত্রিকার
প্রতিষ্ঠাতা ও সম্পাদক দেশবন্ধু চিত্তরঞ্জন



সপরিবারে দেশবন্ধু চিত্তরঞ্জন



মাতা, স্ত্রী, পুত্র,
কন্যাদ্বয় ও জামাতাসহ
দেশবন্ধু চিত্তরঞ্জন



কলিকাতার প্রথম মেয়র দেশবন্ধু চিত্তরঞ্জন



কালকাতা পৌরসভা-ভবনে মেয়র দেশবন্ধুর বসিবার আসন



নাগপুরে মৃত স্বেচ্ছাসেবকের পাশে দেশবন্ধু



পুণায় স্বাধীনতা-সংগ্রামী
নেতাদের সঙ্গে
দে চিত্তরঞ্জন



দার্জ্জিলিং-এ মহাত্মা গান্ধীর সঙ্গে দেশবন্ধু



দি মল দার্জ্জিলিং" এখান থেকে দেশবন্ধুর মবদেহ কলিকাতায পাঠাবার উদ্যোগ হচ্ছে



নিদ্রায় দেশবন্ধু



দেশবন্ধুর মরদেহ-
দেখার আকুল প্রতীক্ষায়
নর্থ শিয়ালদা ষ্টেশনে
বিপুল জনতা



একটি অবিস্মরণীয় দৃশ্য····

কলিকাতাব রাজপথে দেশবন্ধুর শবাধাব

বহন করে নিয়ে চলেছেন মহাত্মা গান্ধী

কলিকাতা পৌরসভার
শেষ শ্রদ্ধা নিবেদন





চিরবিদায় দেবার উদ্দেশ্যে বাড়ীর সামনে ব্যাকুল আগ্রহে দাঁড়িয়ে আত্মীয় স্বজন



দেশের কল্যাণে
দাতাকর্ণ দেশবন্ধুর শেষ দান
১৪৮ নং রসা রোডে নিজভবন
এখানেই এখন জনকল্যাণে
নিযুক্ত চিত্তরঞ্জন সেবাসদন

কেওড়াতলা শ্মশানে দেশবন্ধুর স্মৃতিসৌধ



স্মৃতিসৌধে অবস্থিত দেশবন্ধুর মর্মরমূর্ত্তি

কিছু কাল থাক, থাক বোলে ধরে রাখবো না
শুধু দেখা দিলে তোমার মান যাবে না
তুমি যাতে ভাল থাক সেই ভাল
গেলো গেলো বিচ্ছেদে প্রাণ আমার গেল।
তোমার পরের প্রতি নির্ভর, আমি ত ভাবিনে পর
তুমি চক্ষু মুদে আমায় দুঃখ দিও না।"

এ সকল গানের তুলনা হয় না। তাহার পর—

"মনে রইল সই মনের বেদনা,
প্রবাসে যখন যায় গো সে
তারে বলি বলি আর বলা হ'ল
সরমে মরম কথা কহা গেল না—
যদি নারী হয়ে সাধিতাম তাকে
নির্লজ্জা রমণী বলে হাসিত লোকে—
সখি ধিক্ থাক্ আমারে ধিক্ সে বিধাতারে
নারী জনম যেন আর করে না॥"

রাম বসুর গানের অনুকরণে আজ কত গানই না বাঁধা হইল, কিন্তু তেমনটি আর হয় না। তেমন করিয়া প্রাণের মধ্যে ডুব দিয়া সরমে মরম কথা বলিবার ধরন আর নাই। আমার মনে হয়, রাম বসুর পর, বাঙলায় আর এমন গান-বাঁধিয়ে জন্মায় নাই—

চণ্ডিদাস হইতে কৃষ্ণকমল পর্যন্ত সেই একই ধারা-স্রোতের মত বহিয়া আসিয়াছে। কৃষ্ণকমল গাইলেন,—

সখিরা বলিল,—

"রাই ধীরে ধীরে চল গজগামিনী
অমন করে যাস্‌নে যাস্‌নে যাস্‌নে গো ধনি,

* * * * *

না জানি কোন্ গহন বনে প্রাণ হারাবি গো
কত কণ্টক আছে গো বনে—
(দেখে চল গো কমলিনী)"

দিব্যোন্মাদে কৃষ্ণকমলের রাধিকা বলিলেন,—

আমার আবার কণ্টকাদির ভয় কি ?
"যখন নব অনুরাগে হৃদয় লাগিল দাগ
বিচারিলাম আগে, পাছে কাজে
( যা যা করতে হবে গো আমার সখি বঁধুর লাগি )
জানি প্রেম করে রাখালের সনে, ফিরতে হবে বনে বনে
ভুজঙ্গ কণ্টক পঙ্ক মাঝে
( সখি আমার যেতে যে হবে গো,
রাই বলে বাজিলে বাঁশী )
অঙ্গনে ঢালিয়া জল, করিয়ে অতি পিছল
চলাচল তাহাতে করিতাম ;
( সখি আমার চলতে যে হবে গো
বঁধুর লাগি পিছল পথে )
হইল আঁধার রাতি, পথ মাঝে কাঁটা পাতি
গতাগতি করিয়ে শিখিতাম
( সদায় আমার ফিরতে যে হবে গো,—
কত কণ্টক কানন মাঝে )
এনে বিষ-বৈদ্যগণে বসিয়ে নির্জন স্থানে,
তন্ত্রমন্ত্র শিখেছিলাম কত ;
( যতন করে গো – ভুজঙ্গ দমন লাগি )
বঁধুর লাগি করলাম যত, এক মুখে কহিব কত
হত বিধি সব কৈল হত !
( হায় সে সব বৃথা যে হলো গো—সখি আমার করম দোষে )

এমন সরল গতিতে, সরল কথায় জীবনের খেলায় কেমন অনুভূতির প্রকাশ পাইয়াছে। এমন ভাষা এমন করিয়া প্রাণ মন ভরিয়া তোলা গান আর এখন শুনিতে পাই না।

কৃষ্ণকমল বৈষ্ণব গীতি পুনরুত্থান-কালের শ্রেষ্ঠ কবি।

এখানে চণ্ডিদাসের রাধিকা, বিদ্যাপতির রাধিকা আর কৃষ্ণকমলের রাধিকা এই তিনের মধ্যে এক অপূর্ব সামঞ্জস্য পাওয়া যায়, যদি এই তিনের সাধ্যভাব এক সঙ্গে সমন্বয় করিতে কেহ পারেন, সে মূর্তি জগতে

আজিও সৃষ্টি হয় নাই, কল্প-কলার সে রূপান্তরের জন্য বাঙ্গলা উদগ্রীব হইয়া রহিয়াছে। বিদ্যাপতির রূপ-বিলাস, চণ্ডিদাসের প্রাণের গভীরতা আর কৃষ্ণকমলের "স্বাদিতে নিজ মাধুরীতে" যে বিরহ, এই তিনের অপূর্ব্ব রস-রচনা, কোন দেশের সাহিত্যেই আজও পর্যন্ত সৃষ্ট হয় নাই। বাঙ্গলার মাটিতেই সেই তিন ফুটিয়াছে, আবার বাঙ্গলার মাটিতে কি একে—তিন ফুটিবে না। শ্রীচৈতন্য-মহাপ্রভুর যে রাধা-ভাব, সেই জীবন্ত রাধাভাবের ছাপ কৃষ্ণকমলের রাই উন্মাদিনীর রাধিকায় ফুটিয়াছে। ভাগবতের উক্তি চৈতন্যের প্রেমাশ্রুতে ধৌত করিয়া কৃষ্ণকমল রাধিকা গড়িয়াছিলেন। শ্রীচৈতন্যচরিতামৃতের অমৃত-রস ছাকিয়া কৃষ্ণকমল রাই উন্মাদিনীকে বসাইয়া-ছিলেন। কৃষ্ণকমলের রাধায় যে আত্মবিস্মৃতিতে রাধার বিরহ জাগিয়াছে, শ্রীচৈতন্যেও তাই। রাধিকা আত্মবিস্মৃত হইয়া বাহ্য প্রকৃতির রূপে রূপে কৃষ্ণ দেখিতেছেন। পূর্ব্বে যে কবিতাটি উদ্ধৃত করিয়াছি, তাহা যেন রাধা আত্ম বিস্মৃত হইয়া বঁধু পাইবার জন্য তাহার সে তপস্যার কথা কহিতেছেন। কৃষ্ণকমলের রাধিকা এক অভিনব সৃষ্টি।

বাঙ্গলার মধ্য যুগের 'গানের যুগের' এই বিচিত্র ভাব সম্পদের কথা আমি এইখানে শেষ করিলাম। তারপর অন্ধঘন মসীময় আকাশ—আর নাই। বাঙ্গলায় প্রতীচ্যের নব আগুনে, তাহার আলোক, তাহার বুকের সলিতা শুখাইয়া গেল, বাঙ্গলার দীপ নিভিয়া আসিল। বাঙ্গলা চিরদিন পূর্ব দিকেই সূর্য উঠিতে দেখিয়াছে, অকস্মাৎ পশ্চিম আকাশে বিজলী-ঝলকের মত আলোক দেখিয়া তাহার নয়নে ধাঁধাঁ লাগিল, বাঙ্গলা একেবারে মুহ্যমান হইয়া পড়িল। তাহার প্রাণপুট বন্ধ করিয়া দিল।

ঘোর অন্ধকারের মধ্যে বিদ্যুৎ চমকাইলে যেমন সে আলোক সহ্য হয় না, বাঙ্গলার প্রাণেও ঠিক সেইরূপ ইউরোপ হইতে যে আলোক সহসা বর্ষিত হইল, তাহা সহ্য হইল না। সে আপনাকে হারাইয়া ফেলিল। তারপর ঈশ্বর গুপ্ত হইতে আরম্ভ করিয়া মধুসূদন, সুরেন্দ্র মজুমদার, বিহারীলাল, নীল-কণ্ঠ, গিরিশচন্দ্র, রবীন্দ্রনাথ এবং অন্যান্য অনেকেই গীতিকাব্য রচনা করিয়া-ছেন। এই যুগের এই কবিতার কথা অন্য সময়ে বলিবার চেষ্টা করিব। এখন শুধু একটি কথা বলিয়া রাখিব। আমি রূপান্তরের কথা বলিয়াছি, আজও পর্যন্ত আমাদের এই যুগের গীতিকাব্য সেই রূপান্তরের অবস্থায়

পৌছিতে পারে নাই। ঈশ্বর গুপ্তের লেখার কোনখানেই তাহা মিলে না। মাইকেলের অশেষ ক্ষমতা সত্ত্বেও তাঁহার 'ব্রজাঙ্গনা' সেই পর্দার কাছেও পৌছিতে পারে নাই, ব্রজ কবিতায় শুধু নিতান্ত বাহিরের জিনিস লইয়া নাড়া-চাড়া করিয়াছিলেন মাত্র। সুরেন্দ্র মজুমদারের "মহিলা," বিহারী-লালের "বঙ্গ সুন্দরী ও সারদামঙ্গল" আমাদের আদরের সামগ্রী সন্দেহ নাই—কিন্তু ইঁহাদের কবিতাতেও সেই সুর সেই ভাব জাগে নাই। রবীন্দ্রনাথ প্রাচ্য প্রতীচ্য এই উভয়কে মিলাইয়া মিশাইয়া কাব্য সৃষ্টি করিয়াছেন। তাঁহার সে চেষ্টা হইয়াছে কি না, সে বিচার করিবার সময় আমার বোধ হয় এখনও আসে নাই।

একমাত্র গিরিশচন্দ্র সেই গানের ধারা ও ভাবের আভাসকে কবিওয়ালা-দের পদানুসরণ করিয়া কতক পরিমাণে বাঁচাইয়া রাখিয়াছেন। আর শুধু একজন নীলকণ্ঠ—যাঁর

"সজল জলদাঙ্গ ত্রিভঙ্গ বাকা তরুতলে
হেরিলে হরে জ্ঞান মন প্রাণ পড়ে পদতলে ॥"

সেই পুরান সুরকে জাগাইয়া রাখিয়াছিলেন। আজও বাঙ্গলার ভিখারী বৈষ্ণব তাহা গাহিয়া বেড়ায়। কিন্তু কল্পকলার সেই রূপান্তরে কেহই পৌছিতে পারেন নাই। সকলেরি লক্ষ্য তাই, সাধ্য তাই, সাধনা তাই। সে সাধক এখনও আসেন নাই।

তবে বাঙ্গলা জাগিতেছে। দিনের লাগাল পাইবই পাইব। আবার সেই বাঙ্গলা কবিতা শুনিব। সে সাধক আসিবেই। আমি যে তাহার আগমনীর সুর শুনিতে পাইতেছি।

---